—নাঃ, ওই টেবুর একটুখানি লেগেচে, তাই বড় বাবু ডেকে বলছিলেন কি হয়েচে,—তাই—

—বকে টকে নি তো ?

—নাঃ—

তাহার মা খানিকক্ষণ চুপ করিয়া থাকিয়া বলিল—একটা কথা ভাবচি, এখেন থেকে চ'লে যাবি ?

সে আশ্চর্য্য হইয়া মায়ের মুখের দিকে চাহিল। পরে হঠাৎ খুশি হইয়া বলিয়া উঠিল—কোথায় মা, নিশ্চিন্দিপুর ? সেই বেশ তো, চলো, আমি সেখানে ঠাকুর পুজো করবো—পৈতেটা তো হ'য়ে গিয়েচে—নিজেদের দেশ, বেশ হবে—এখানে আর থাক্‌বো না—

সর্ব্বজয়া বলিল—সে কথাও তো ভাবচি আজ দু'বছর। সেখানে যাবি বলছিস্ কি আর আছে বল দিকি সেখানে ? এক বাড়ীখানা, তাও আজ তিন বছর বর্ষার জল পাচ্ছে, তার কিছু কি আছে ম্যাদ্দিন ? মান্ধাতার আমলের পুরোনো বাড়ী—ছিল একটু ধানের জমি, তাও তো—গিয়ে মাথা গোঁজবার জায়গাটুকুও নেই—শত্তুর হাসাতে যাওয়া ··

খানিকক্ষণ চুপ করিয়া থাকিয়া বলিল—একটা কাজ কল্লে হয়, চল্ বরং—আচ্ছা কাশী যাবি ?

বিশেষ কিছু ঠিক হইল না। তাহার মায়ের তখনও খাওয়া হয় নাই। স্নান সারিয়া পুনরায় রান্নাবাড়ী চলিয়া গেল। অপুর একটা কথা মনে হইল। তাহার গানের গলা আছে, দিদি বলিত, যাত্রাদলের বন্ধুও সেবার বলিয়াছিল। সে যদি কোনো যাত্রাদলে যায়, তাহাকে নেয় না ? এখানে মার বড় কষ্ট। এখান হইতে সে মাকে লইয়া যাইবে!

উঃ কি গরম! রান্নাবাড়ীর নলের মুখে ধোঁয়া কুণ্ডলী পাকাইয়া উঠিতেছে, কার্ণিসের গায়ে রোদ ···ঘরের ভিতরটা এরই মধ্যে অন্ধকার···আস্তাবলে মাতাবিয়া সহিস কি হিন্দি বুলি বলিতেছে · পাথর বাঁধানো মেজেতে ঘোড়ার খুর ঠুকিবার খট্ খট্ আওয়াজ·· ড্রেনের সেই গন্ধ · তাহার মাথাটা এমন ধরিয়াছে যেন ছিঁড়িয়া পড়িতেছে। সে ভাবিল·· এখন একটু শুয়ে নি, এরপর উঠে খেলার মাঠে যাবো—মোটে তিনটে বেজেচে—এখন বড় রোদটা।

বিছানায় শুইয়া একটা কথাই বারবার তাহার মনে আসিতে লাগিল। একথাটা এতদিন এভাবে সে ভাবিয়া দেখে নাই। এতদিন যেন তাহার মনের কোন্ কোণে সব সময়েই স্পষ্টভাবে জাগিয়া থাকিত যে, এ সবের শেষে যেন তাহাদের গ্রাম অপেক্ষা করিয়া আছে—তাহাদের জন্য! যদিও সেখান হইতে চলিয়া আসিবার সময় ফিরিবার কোনো কথাই ছিল না—সে জানে, তবুও এ মোহটুকু তার একেবারে কাটে নাই।

কিন্তু আজকার সমুদয় ব্যাপারে বিশেষ করিয়া মায়ের ও বড়বাবুর কথায় তাহাদের নিরাশ্রয়তা ও গৃহহীনতার দিকটা তাহার কাছে বেশ স্পষ্ট হইয়া উঠিল। আর কি কখনও সে তাহাদের গাঁয়ে ফিরিতে পাইবে না ?—কখনো না ?—কখনো না ?

এই বিদেশ, এই গিরিশ সরকার, এই চোর হইয়া থাকা—না হয় মায়ে-ছেলে হাত ধরিয়া ছন্নছাড়া [illegible] পথে চিরকাল—এরাই কি কায়েম হইতে আসিয়াছে ?

আস্তাবলে দুই সহিসে ঝগড়া বাধাইয়াছে, রান্নাবাড়ীর ছাদে কাকের দল ভাতের লোভে দলে দলে জুটিয়াছে—একটু পরে তাহার মনে হইল, একই কি কথা অনেকক্ষণ ধরিয়া ভাবিতেছে, একই কি কথা। আস্তাবলে ঘোড়ার খুরের আওয়াজ থামে নাই…সে যেন মাটির ভিতর কোথায় সেঁধিয়া যাইতেছে…খুব,—খুব মাটির ভিতর·· নীচের দিকে কে যেন টানিতেছে · বেশ আরাম মাথা ধরা নাই…বেশ আরাম।…

উঃ—কি রোদটাই ঝাঁ ঝাঁ করিতেছে! দিদির যা কাণ্ড—এত রদ্দুরে চড়ুইভাতি! সে বলিতেছে—দিদি শুয়ে নে, এত রদ্দুরে চড়ুইভাতি?

রাণুদি কানের কাছে বসিয়া কি সব কথা, অনেক কি সব কথা বলিয়া যাইতেছে। রাণুদির ছলছলে ডাগর চোখ দুটি অভিমান-ভরা। সে কি করিবে? নিশ্চিন্দিপুরে তাদের চলে না যে? রাণু-দি না লীলা?

হারাণ কাকা বাঁশের বাঁশি বেচিবার জন্য আনিয়া বাজাইতেছে ভারী চমৎকার বাজায়! সে বাবাকে বলিল—এক পয়সার বাঁশের বাঁশি কিনবো বাবা একটা পয়সা দেবে?…

তাহার বাবা তাহার বড় বড় চুল কানের পাশে তুলিয়া দিতে দিতে আদর করিয়া বলিতেছে—বেশ হয়েচে তোর গল্পটা, ছাপিয়ে এলে আমায় দেখতে দিস্ খোকা?

সে বলিতেছে—কোকেন কি বাবা? গিরিশ সরকার বলেচে আমি নাকি কোকেন খাবো—

বাবার গলায় পদ্মবীজের মালা। সেই কথকঠাকুরের মত।

তাহাদের মাঝেরপাড়ার ইষ্টিশান। কাঠের বড় তক্তাটায় লেখা আছে, মা-ঝে-র-পা-ড়া। সে আগে আগে ভারী বোঁচকাটা পিঠে, মা পিছনে পিছনে। তাহার গায়ে রাঙা পাঞ্জাবীটা। কেমন ছায়া সারাপথে। আকাশে সন্ধ্যাতারা উঠিয়াছে। পাকা বটফলের গন্ধেভরা বাতাসটা।

নিশ্চিন্দিপুরের পথ যেন ফুরাইতেছে না সে চলিয়াছে চলিয়াছে · চলিয়াছে সে আর মা…এ পথে একা কখনো আসে নাই, পথ সে চিনিতে পারিতেছে না…ও কাস্তে হাতে কাকা, শুন্চো, নিশ্চিন্দিপুরের পথটা একটু ব'লে দ্যাও না আমাদের? যশড়া-নিশ্চিন্দিপুর, বেত্রবতীর ওপারে?

তাহার মা ঘরে ঢুকিয়া বলিল—হ্যাঁরে, ওঠ ও অপু, বেলা যে আর নেই, বল্লি যে কোথায় খেল্তে যাবি? ওঠ্ ওঠ্।

সে মায়ের ডাকে ধড়মড় করিয়া বিছানার উপর উঠিয়া বসিয়া চারিদিকে চাহিল—উঃ কি বেলাই গিয়াছে। রোদ একেবারে কোথায় উঠিয়া গিয়াছে? তাহার মা বলিল—বললি যে কোথায় খেলতে যাবি, তা গেলি কৈ? অবেলায় প'ড়ে প'ড়ে কি ঘুমটাই দিলি? দেবো তোর সেই বাঁশিটা বের করে?

তোরঙ্গ হইতে বাহির করিয়া বাঁশিটা মা বিছানার কোণে রাখিয়া দিল বটে, সে কিন্তু রেফারীগিরি করিতে যাওয়ার কোনো উৎসাহ দেখাইল না। ঘরের ভিতরে এরই মধ্যে অন্ধকার। উঠিয়া আসিয়া জানালার কাছে অন্যমনস্কভাবে চুপ করিয়া দাঁড়াইয়া বাহিরের দিকে চাহিয়া রহিল। বেলা একেবারে নাই। কি অসহ্য গুমোট। আস্তাবলের ড্রেনের গন্ধটা যেন আরও বাড়িয়াছে। ফটকের পেটাঘড়িতে ঠং ঠং করিয়া বোধ হয় ছ'টা বাজাইতেছে।

ওই আস্তাবলের মাথায় যে আকাশটা, ওরই ওপারে পুবদিকে বহুদূরে তাহাদের নিশ্চিন্দিপুর।

আজ কতদিন সে নিশ্চিন্দিপুর দেখে নাই—তি—ন বৎসর! কতকাল!

সে জানে নিশ্চিন্দিপুর তাহাকে দিনে-রাতে সব সময় ডাকে, শাঁখারীপুকুর ডাক দেয়, বাঁশবাগান ডাক দেয়, সোনাডাঙার মাঠ ডাক দেয়, কদমতলার সায়েবের ঘাট ডাক দেয়, দেবী বিশালাক্ষী ডাক দেয়।

পোড়া ভিটার মিষ্ট লেবু ফুলের গন্ধে সজ্‌নেতলার ছায়ায় ছায়ায় আবার কবে গতিবিধি? আবার কবে তাহাদের বাড়ীর ধারের শিরীষ সোঁদালি বনে পাখীর ডাক?

এতদিন তাহাদের সেখানে ইছামতীতে বর্ষার ঢল নামিয়াছে। ঘাটের পথে শিমুলতলায় জল উঠিয়াছে। ঝোপে ঝোপে নাটা-কাঁটা, বনকলমীর ফুল ধরিয়াছে। বন-অপরাজিতার নীল ফুলে বনের মাথা ছাওয়া।

তাহাদের গ্রামের ঘাটটাতে কুঁচ-ঝোপের পাশে রাজুকাকা হয়তো এতক্ষণ তাহার অভ্যাসমত অবেলায় স্নান করিতে নামিয়াছে, চালতে-পোতার বাঁকে নতুন কষাড় বনের ধারে ধারে অক্রূর মাঝি মাছ ধরিবার দোয়াড়ী পাতিতেছে, আজ সেখানকার হাট-বার, ঠাকুরঝি-পুকুরের সেই বটগাছটার পিছনে দিগন্তের কোলে রাঙা আগুনের ফেনার মত সূর্য্য অস্ত যাইতেছে, আর তাহারই তলাকার মেঠোপথ বাহিয়া গ্রামের ছেলে পটু, নীলু, তিনু, ভোলা সব হাট করিয়া ফিরিতেছে।

এতক্ষণে তাহাদের বনে-ঘেরা বাড়ীটার উঠানটাতে ঘন ছায়া পড়িয়া আসিতেছে, কিচ কিচ করিয়া পাখী ডাকিতেছে, সেই মিষ্ট, নিঃশব্দ, শান্ত বৈকাল—সেই হলুদে পাখীটা আজও আসিয়া পাঁচিলের উপরের কঞ্চির ডালটাতে সেই রকমই বসে, মায়ের হাতে পোঁতা লেবু চারাটাতে হয়তো এতদিন লেবু ফলিতেছে···

আরো কিছুক্ষণ পরে তাহাদের সে ভিটায় সন্ধ্যার অন্ধকার হইয়া যাইবে, কিন্তু সে সন্ধ্যায় সেখানে কেহ শাঁক জ্বালিবে না, প্রদীপ দেখাইবে না, রূপকথা বলিবে না। জনহীন ভিটার উঠান-ভরা কালমেঘের জঙ্গলে ঝিঁ ঝিঁ পোকা ডাকিবে, গভীর রাত্রে পিছনের ঘন বনে জগডুমুর গাছে লক্ষ্মীপেঁচার রব শোনা যাইবে।···কেহ কোন দিন সেদিক মাড়াইবে না, গভীর জঙ্গলে চাপা-পড়া মায়ের সে লেবুগাছটার সন্ধান কেহ কোনোদিন জানিবে না, ওড়-কলমীর ফুল ফুটিয়া আপনা-আপনি ঝরিয়া পড়িবে, কুল নোনা মিথ্যাই পাকিবে, হলুদে-ডানা তেড়ো পাখীটা কাঁদিয়া কাঁদিয়া ফিরিবে।

বনের ধারে সে অপূর্ব্ব মায়াময় বৈকালগুলি মিছামিছিই নামিবে চিরদিন।

ওবেলা এক উঠান লোকের সম্মুখে বিনাবিচারে মার খাইয়াও তাহার চোখ দিয়া এক ফোঁটা জল বাহির হয় নাই, কিন্তু এখন নির্জ্জন ঘরের জানালাটাতে একা-একা দাঁড়াইয়া হঠাৎ সে কাঁদিয়া আকুল হইল, উচ্ছ্বসিত চোখের জল ঝর ঝর করিয়া পড়িয়া তাহার সুন্দর কপোল ভাসাইয়া দিতেই চোখ মুছিতে হাত উঠাইয়া আকুল স্বরে মনে মনে বলিল—আমাদের যেন নিশ্চিন্দিপুর ফেরা হয়—ভগবান—তুমি এই কোরো, ঠিক যেন নিশ্চিন্দিপুর যাওয়া হয়—নৈলে বাঁচবো না—পায়ে পড়ি তোমার—

পথের দেবতা প্রসন্ন হাসিয়া বলেন—মূর্খ বালক, পথ তো আমার শেষ হয়নি তোমাদের গ্রামের বাঁশের বনে, ঠ্যাঙাড়ে বীরু রায়ের বটতলায়, কি ধলচিতের খেয়াঘাটের সীমানায়? তোমাদের সোনাডাঙা মাঠ ছাড়িয়ে, ইছামতী পার হয়ে, পদ্মফুলে ভরা মধুখালি বিলের পাশ কাটিয়ে, বেত্রবতীর খেয়ায় পাড়ি দিয়ে, পথ আমার চলে গেল সামনে, সামনে, শুধুই সামনে দেশ ছেড়ে দেশান্তরের দিকে, সূর্য্যোদয় ছেড়ে সূর্য্যাস্তের দিকে, জানার গণ্ডী এড়িয়ে অপরিচয়ের উদ্দেশে···

দিন রাত্রি পার হ'য়ে, জন্ম মরণ পার হ'য়ে মাস বর্ষ, মন্বন্তর, মহাযুগ পার হ'য়ে চ'লে যায়··· তোমাদের মর্ম্মর জীবনস্বপ্ন-শেওলা-ছাতার দলে ভ'রে আসে, পথ আমার তখনও ফুরায় না···চলে···চলে··· ···চলে···এগিয়েই চলে···

অনির্ব্বাণ তার বীণা শোনে শুধু অনন্তকাল আর অনন্ত আকাশ···

সে পথের বিচিত্র আনন্দ যাত্রার অদৃশ্য তিলক তোমার ললাটে পরিয়েই তো তোমায় ঘরছাড়া ক'রে এনেছি···

চল এগিয়ে যাই।

সমাপ্ত